# বর্ণ বিষয়ক তথ্য

| | |
|---|---|
| বর্ণমালা | ১টি |
| বর্ণ | ৫০টি |
| পূর্ণমাত্রা | ৩২টি |
| অর্ধমাত্রা | ৮টি |
| মাত্রাহীন | ১০টি |
| প্রথম বর্ণ গবেষক | আশুতোষ ভট্টাচার্য |
| খোদাইকারী | পঞ্চানন কর্মকার |

| স্বরবর্ণ | |
|---|---|
| সংখ্যা | ১১টি |
| পূর্ণমাত্রা | ৬টি |
| অর্ধমাত্রা | ১টি ঋ |
| মাত্রাহীন | ৪টি এ,ঐ,ও,ঔ |
| হ্রস্ব স্বর | ৪টি অ,ই,উ,ঋ |
| দীর্ঘ স্বর | ৭টি |
| সম্মুখ স্বরধ্বনি | ২টি ই,এ |
| পশ্চাৎ স্বরধ্বনি | ২টি অ, উ |
| বিবৃত স্বরধ্বনি | ১টি আ |
| সংবৃত স্বরধ্বনি | ২টি ই, উ |
| সংক্ষিপ্তরূপ | কার |
| কার আছে | ১০টি |
| কারহীন | ১টি অ |
| লীন বর্ণ | ১টি অ |
| মৌলিক স্বরধ্বনি | ৭টি |
| যৌগিক স্বরধ্বনি | ২টি ঐ, ঔ |
| যৌগিক [illegible] | ২৫টি |
| মধ্য স্বরধ্বনি | ১টি আ |

| ব্যঞ্জনবর্ণ | |
|---|---|
| সংখ্যা | ৩৯ টি |
| পূর্ণমাত্রা | ২৬ " |
| অর্ধমাত্রা | ৭ " |
| মাত্রাহীন | ৬ " |
| তাড়নজাত | ২ " ড়, ঢ় |
| কম্পনজাত | ১ " র |
| পার্শ্বিক | ১ " ল |
| উষ্ম/শিস | ৪ " শ,ষ,স,হ |
| অন্তঃস্থ | ৪ " য,র,ল,ব |
| পরাশ্রয়ী | ৩ " ং ঃ ঁ |
| অনুনাসিক | ১ " ঁ |
| নাসিক্য | ৫ " |
| সংক্ষিপ্তরূপ | ফলা |
| ফলা আছে | ৫ টি |
| অঘোষ বর্ণ | বর্গের ১,২ |
| ঘোষ বর্ণ | " ৩,৪,৫ |
| অল্পপ্রাণ | " ১,৩,৫ |
| মহাপ্রাণ | " ২,৪ |

CamScanner

## ব্যঞ্জনধ্বনি

| উচ্চারণস্থান | অঘোষ | | ঘোষ | | |
|---|---|---|---|---|---|
| | অল্পপ্রাণ | মহাপ্রাণ | অল্পপ্রাণ | মহাপ্রাণ | নাসিক্য |
| কণ্ঠ্য | ক | খ | গ | ঘ | ঙ |
| তালব্য | চ | ছ | জ | ঝ | ঞ |
| মূর্ধন্য | ট | ঠ | ড | ঢ | ণ |
| দন্ত্য | ত | থ | দ | ধ | ন |
| ওষ্ঠ্য | প | ফ | ব | ভ | ম |

- তাড়নজাত ধ্বনি ২টি ড় ঢ়
- কম্পনজাত ধ্বনি ১টি র
- পার্শ্বিক ধ্বনি ১টি ল
- উষ্ম / শিস ধ্বনি ৪টি শ, ষ, স, হ
- অন্তস্থ ধ্বনি ৪টি য, র, ল, ব
- পরাশ্রয়ী বর্ণ ৩টি ং ঃ ঁ
- অনুনাসিক ধ্বনি ১টি ঁ
- নাসিক্য ধ্বনি ৫টি ঙ ঞ ণ ন ম

* স্বরবর্ণে কার ব্যবহৃত হয় ১০টি।
* ব্যঞ্জনবর্ণে ফলা ব্যবহৃত হয় ৬টি।
* ক থেকে ম পর্যন্ত ২৫টি ধ্বনিকে স্পর্শ ধ্বনি বলে।
* স্বরবর্ণ অ-এর কোন কার নেই। একে লীন বর্ণ বলে
* অনুনাসিক ধ্বনি ১টি
* অনুনাসিক বা সানুনাসিক বর্ণ ৫টি

REDMI NOTE 9 PRO
AI QUAD CAMERA
CamScanner

## ধ্বনি ও বর্ণ বিষয়ক প্রশ্ন:

- মুখে উচ্চারিত শব্দের ক্ষুদ্রতম অংশকে বলে→ ধ্বনি।
- বাংলা ভাষায় ধ্বনি দুই প্রকার→ স্বর ধ্বনি, ব্যঞ্জনধ্বনি।
- শব্দের ক্ষুদ্রতম একক→ ধ্বনি।
- ধ্বনির লিখিত রূপই → বর্ণ।

* **স্বরধ্বনি:**— অন্য ধ্বনির সাহায্য ছাড়াই যে ধ্বনি পূর্ণভাবে উচ্চারিত হয়। এটা দুই প্রকার।

স্বরধ্বনি

[মৌলিক স্বরধ্বনি]
সংখ্যা ৭টি। অ,আ,ই,উ,ও,এ,এ্যা

[যৌগিক স্বরধ্বনি]
সংখ্যা ২টি ঐ,ঔ

- যে স্বর ধ্বনিকে বিশ্লেষণ করা যায় না – মৌলিক স্বরধ্বনি।
- যে স্বরধ্বনি দুইটি স্বরধ্বনি মিলে হয়→ যৌগিক স্বরধ্বনি

* **ব্যঞ্জন ধ্বনি:** অন্য ধ্বনির সাহায্য নিয়ে যে ধ্বনি উচ্চারিত হয়।

REDMI NOTE 9 PRO
AI QUAD CAMERA

CamScanner

* অঘোষধ্বনি: যে ধ্বনি উচ্চারণের সময় স্বরতন্ত্রী কম্পিত হয় না।
* ঘোষ ধ্বনি: যে ধ্বনি উচ্চারণের সময় স্বরতন্ত্রী কম্পিত হয়।
* অল্পপ্রাণ ধ্বনি: যে ধ্বনি উচ্চারণের সময় বাতাসের চাপের স্বল্পতা থাকে
* মহাপ্রাণ ধ্বনি: যে ধ্বনি উচ্চারণে বাতাসের আধিক্য থাকে।
* নাসিক্য ধ্বনি: যে ধ্বনি উচ্চারণে নাক দিয়ে বাতাস বের হয়।
* তাড়নজাত ধ্বনি: জিহ্বা দিয়ে দাঁতের মূলে আঘাত করে যে ধ্বনি উচ্চারণ হয়।
* কম্পনজাত ধ্বনি: জিহ্বার অগ্রভাগ কম্পিত করে যে ধ্বনি উচ্চারণ হয়
* পার্শ্বিক ধ্বনি: জিহ্বার দুই পাশ দিয়ে বাতাস বের করে যে ধ্বনি উচ্চারণ হয়
* উষ্ম/শিস ধ্বনি: যে ধ্বনি উচ্চারণের সময় শিস দেওয়ার মতো আওয়াজ হয়।
* পরাশ্রয়ী বর্ণ: অন্যের আশ্রয়ে যে ধ্বনি উচ্চারিত হয়।
* অনুনাসিক ধ্বনি: নাসিক্য ধ্বনি গঠনে যে ধ্বনি সাহায্য করে।

## প্রশ্নাবলী

↔ কার কাকে বলে? → স্বরবর্ণের সংক্ষিপ্ত রূপকে।
↔ বর্ণ কী? → ধ্বনির লিখিত রূপ।
↔ ফলা কাকে বলে → ব্যঞ্জন বর্ণের সংক্ষিপ্ত রূপকে।
↔ স্বরবর্ণ কাকে বলে? → স্বর ধ্বনির লিখিত রূপকে।
↔ ব্যঞ্জনবর্ণ কাকে বলে? → ব্যঞ্জন ধ্বনির লিখিত রূপকে।
↔ বাংলায় বর্ণমালা কয়টি? → যবশটি
↔ বর্ণমালা কী? → কোন ভাষায় ব্যবহৃত বর্ণসমষ্টি।
↔ যৌগিক স্বরধ্বনির অন্যনাম → যৌগিক স্বরজ্ঞাপক বর্ণ
↔ বাংলা বর্ণমালায় পূর্ণমাত্রার বর্ণ → ৩২টি

CamScanner

# ধ্বনিতত্ত্ব

**ধ্বনি:** কোনো ভাষায় উচ্চারিত শব্দের ক্ষুদ্রতম অংশ, পরমাণু অংশ বা অবিভাজ্য অংশ যাকে আর ভাঙা যায় না তাই ধ্বনি।

⇒ ধ্বনি বোঝাতে [ ] ব্র্যাকেট ব্যবহৃত হয়। যেমন - [অ], [ই]

⇒ ধ্বনি অলিখিত, চোখে দেখা যায় না।

মৌলিক ধ্বনি
↓
স্বর ধ্বনি | ব্যঞ্জন ধ্বনি

**বর্ণ:** ধ্বনি নির্দেশক চিহ্ন।

⇒ বর্ণ লিখিত, চোখে দেখা যায়।

**অক্ষর/syllable:** নিশ্বাসের স্বল্পতম প্রয়াসে একই বক্ষ স্পন্দনের ফলে যে ধ্বনি বা ধ্বনির সমষ্টিটুকু একত্রে উচ্চারিত হয়, তাই অক্ষর। যেমন - মা-মা, বি-শ্ব-বি-দ্যা-ল-য়

* মৌলিক স্বরধ্বনি ৭ টি। [অ, আ, ই, উ, এ, ও, অ্যা]

* যৌগিক স্বরধ্বনি ২টি। [ঐ, ঔ]

OPPO A12 · @Naim Ferdaus Arpita

CamScanner

* বাংলা বর্ণমালা মোট ৫০টি। স্বরবর্ণ ১১টি ও ব্যঞ্জনবর্ণ ৩৯টি।

| স্বরবর্ণসমূহ |
| --- |
| অ, আ, ই, ঈ, উ, ঊ |
| ঋ, এ, ঐ, ও, ঔ |

→ ১১টি

# — মাত্রাহীন
# — অর্ধমাত্রা
# বাকি সব পূর্ণমাত্রা

| ব্যঞ্জনবর্ণ সমূহ | | | | |
| --- | --- | --- | --- | --- |
| ক | খ | গ | ঘ | ঙ |
| চ | ছ | জ | ঝ | ঞ |
| ট | ঠ | ড | ঢ | ণ |
| ত | থ | দ | ধ | ন |
| প | ফ | ব | ভ | ম |
| য | র | ল | | |
| শ | ষ | স | হ | |
| ড় | ঢ় | য় | | |
| ৎ | ং | ঃ | ঁ | |

মাত্রাসমূহ

| মাত্রা | স্বরবর্ণ | ব্যঞ্জনবর্ণ | মোট |
| --- | --- | --- | --- |
| পূর্ণ | ৬ | ২৬ | ৩২ |
| অর্ধমাত্রা | (ঋ)১ | ৭ | ৮ |
| মাত্রাহীন | ৪ | ৬ | ১০ |

| কিছু বর্ণের একাধিক কারচিহ্ন |
| --- |
| উ → ু, হু, শু, ু |
| ঊ → রূ, ভ্রূ, ূ |
| ঋ → ৃ, হৃ |

* কার চিহ্ন আছে ১০টি স্বরবর্ণের। 'অ' এর কারচিহ্ন নেই।

* ফলা চিহ্ন আছে ৬টি ব্যঞ্জনবর্ণের।

* ছন্দে ছন্দে ফলা শিখি:

" মযার লবন থেকে ৬টি ফলার দেখা মেলে।"

OPPO A12

CamScanner

ক) ব্যঞ্জনবর্ণ ৩৯ টি। যার মধ্যে -

১. স্পর্শ / পৃষ্ঠ → ২৫ টি (ক - ম পর্যন্ত)
২. নাসিক্য → ৫ টি (ঙ ঞ ণ ন ম)
৩. কম্পনজাত → ১টি (র)
৪. তাড়নজাত → ২টি (ড়, ঢ়)
৫. পার্শ্বিক ধ্বনি → ১টি (ল)
৬. উষ্ম / শিষধ্বনি → ৪ টি (শ, ষ, স, হ)
① অঘোষ অল্পপ্রাণ (শ, ষ, স)
② ঘোষ মহাপ্রাণ (হ)

৭. অন্তঃস্থ ধ্বনি → ৪টি (য, র, ল, ব)
৮. পরাশ্রয়ী ধ্বনি → ৩টি (ং, ঃ, ँ)
৯. অনুনাসিক ধ্বনি → ১টি (ँ)

* ব্যঞ্জনবর্ণের পরে : (া) কার ও (ী) - কার।
পূর্বে : (ি) কার ও (ৈ) কার
নিচে : (ু) কার ও (ূ) কার ও (ৃ) কার
পূর্বে ও পরে : (ো) - কার ও (ৌ) কার

OPPO A12 ©Naim Ferdaus Arpita

CamScanner

| উচ্চারণের স্থান | অঘোষ | (Voiceless) | ঘোষ | (Voiced) | |
|---|---|---|---|---|---|
| | ① অল্পপ্রাণ (Unaspinated) | ② মহাপ্রাণ (Aspinated) | ③ অল্পপ্রাণ (Unaspinated) | ④ মহাপ্রাণ (Aspinated) | ⑤ নাসিক্য (Nasal) |
| কন্ঠ্য | ক | খ | গ | ঘ | ঙ |
| তালব্য | চ | ছ | জ | ঝ | ঞ |
| মূর্ধন্য | ট | ঠ | ড | ঢ | ণ |
| দন্ত্য | ত | থ | দ | ধ | ন |
| ওষ্ঠ্য | প | ফ | ব | ভ | ম |

OPPO A12 · ©Naim Ferdaus Arpita

CamScanner

হাসনাত'স বাংলা ব্যাখ্যা
হাসনাত স্যার
নোট : সিদ্দিক বিনতে সিদ্দিকী

# পদ

পদের দুই রকম সংজ্ঞা আছে।

① বাক্যে ব্যবহৃত প্রত্যেকটি শব্দকে এক একটি পদ বলে।

② বাক্যে ব্যবহৃত বিভক্তি কিংবা প্রত্যয়যুক্ত শব্দকে পদ বলে।

**উদাহরণ:** চলন্ত = চল + অন্ত
প্রত্যয় আছে

[প্রত্যয় করা আছে, অর্থাৎ প্রকৃতি-প্রত্যয় এর নিয়মে ভাঙা যাচ্ছে]
সুতরাং এটি একটি পদ

**পদ প্রধানত বা মূলত ২ প্রকার।**

(i) সব্যয় পদ
(ii) অব্যয় পদ

**সব্যয় পদ:** যে পদগুলোকে বচন, লিঙ্গ, প্রত্যয় ও বিভক্তি দ্বারা পরিবর্তন করা যায় তাকে সব্যয় পদ বলে।

**উদাহরণ:** সুন্দর + য = সৌন্দর্য

[এটাকে প্রত্যয় দিয়ে পরিবর্তন করতে পারছি
তাই সৌন্দর্য সব্যয় পদ]

**সব্যয় পদ ৪ প্রকার।**

(i) বিশেষ্য
(ii) বিশেষণ
(iii) সর্বনাম
(iv) ক্রিয়া

সর্বনামকেও পরিবর্তন করা যায়। যেমন: তার → তারা সুতরাং এটি সব্যয়।

ক্রিয়াপদ যেমন: করছে, করছি, করছো, এখানে ছে, ছি, ছো এগুলো ক্রিয়াবিভক্তি। অর্থাৎ ক্রিয়াপদকে পরিবর্তন করা যায়। সুতরাং এটি সব্যয়

**অব্যয় পদ:** যে পদগুলোকে বচন, লিঙ্গ, প্রত্যয় ও বিভক্তি দ্বারা পরিবর্তন করা যায় না তাকে অব্যয় পদ বলে।

**উদাহরণ:** এবং, আর, অতএব ইত্যাদি। এগুলোকে পরিবর্তন করা যায় না।

CS CamScanner

০১

পদ মোট ৫ প্রকার।

(i) বিশেষ্য
(ii) বিশেষণ
(iii) সর্বনাম
(iv) ক্রিয়া
] → পরিবর্তন করা যায়

(v) অব্যয় ] → পরিবর্তন করা যায় না

নবম-দশম শ্রেণির নতুন বই অনুসারে,

পদ মোট ৮ প্রকার।

(i) বিশেষ্য
(ii) বিশেষণ
(iii) সর্বনাম
(iv) ক্রিয়া
(v) ক্রিয়া বিশেষণ [বিশেষণের প্রকরণের মধ্যে আছে]
(vi) আবেগ
(vii) অনুসর্গ
(viii) যোজক

উল্লেখ্য, অব্যয় চার প্রকার → (i) সমুচ্চয়ী, (ii) অনুকার (iii) অনন্বয়ী এ (iv) অনুসর্গ অব্যয়

* আবেগ মূলত অনন্বয়ী অব্যয়.

* অনুসর্গ মূলত অনুসর্গ অব্যয়

* যোজক মূলত সমুচ্চয়ী অব্যয়

নোট: দিশা

CamScanner

০২

পদ মোট ৫ প্রকার।

(i) বিশেষ্য
(ii) বিশেষণ
(iii) সর্বনাম
(iv) ক্রিয়া
] → পরিবর্তন করা যায়

(v) অব্যয় ] → পরিবর্তন করা যায় না

নবম-দশম শ্রেণির নতুন বই অনুসারে,

পদ মোট ৮ প্রকার।

(i) বিশেষ্য
(ii) বিশেষণ
(iii) সর্বনাম
(iv) ক্রিয়া
(v) ক্রিয়া বিশেষণ [বিশেষণের প্রকরণের মধ্যে আছে]
(vi) আবেগ
(vii) অনুসর্গ
(viii) যোজক

উল্লেখ্য, অব্যয় চার প্রকার → (i) সমুচ্চয়ী, (ii) অনুকার (iii) অনন্বয়ী এ
(iv) অনুসর্গ অব্যয়

* আবেগ মূলত অনন্বয়ী অব্যয়,

* অনুসর্গ মূলত অনুসর্গ অব্যয়

* যোজক মূলত সমুচ্চয়ী অব্যয়

নোট : শিক্ষা

CamScanner

# বিশেষণ

যে শব্দ বিশেষ্য, সর্বনাম ও ক্রিয়াপদের দোষ, গুণ, অবস্থা, বৈশিষ্ট্য, সংখ্যা, পরিমাণ ইত্যাদি বোঝায় তাকে বিশেষণ শব্দ বলে।

**বিশেষণ শব্দ দুই প্রকার**

① নাম বিশেষণ
② ভাব বিশেষণ

1. **নাম বিশেষণ:** যে বিশেষণ শব্দ কোন বিশেষ্য বা সর্বনাম পদকে বিশেষায়িত করে তাকে নাম বিশেষণ বলে।

**নাম বিশেষণ 2 ধরনের**

① বিশেষ্যের বিশেষণ
② সর্বনামের বিশেষণ

**বিশেষ্যের বিশেষণ**

রহিম চালাক
বিশেষ্য বিশেষণ

[এখানে, রহিমের জন্য চালাক এসেছে। তাই চালাক, রহিমের (বিশেষ্যের) বিশেষণ
প্রশ্নে থাকতে পারে, চালাক কোন বিশেষণ? উত্তর: বিশেষ্যের বিশেষণ]

সুস্থ-সবল দেহ সবাই চায়
বিশেষণ বিশেষ্য

[এখানে, দেহ শব্দটি বিশেষ্য যার অবস্থা প্রকাশ করছে সুস্থ-সবল।
সুতরাং সুস্থ-সবল বিশেষণ। দেহ (বিশেষ্য শব্দটিকে) সুস্থ-সবল
শব্দটি বিশেষায়িত করায়, সুস্থ-সবল বিশেষ্যের বিশেষণ
[option এ না থাকলে নাম বিশেষণ]]

উল্লেখ্য → { কী দিয়ে প্রশ্ন করলে বিশেষ্য পাওয়া যায়
কেমন দিয়ে প্রশ্ন করলে বিশেষণ পাওয়া যায় }

CS CamScanner

04

## সর্বনামের বিশেষণ

তিনি চালাক
সর্বনাম বিশেষণ

[বাক্যস্থিত তিনি পদটি সর্বনাম, যার অবস্থা প্রকাশ করছে চালাক। সুতরাং চালাক বিশেষণ। চালাক (বিশেষণটি) এসেছে তিনি (সর্বনাম) এর জন্য। সুতরাং চালাক সর্বনামের বিশেষণ]

**2 ভাব বিশেষণ :** যে পদ বিশেষ্য ও সর্বনাম ভিন্ন অন্য পদকে বিশেষায়িত করে তাকে ভাব বিশেষণ বলে।

### ভাব বিশেষণ ৪ প্রকার।

(i) বিশেষণের বিশেষণ
(ii) ক্রিয়া বিশেষণ
(iii) অব্যয়ের বিশেষণ
(iv) বাক্যের বিশেষণ

- যে বিশেষণটা বিশেষণের জন্য আসবে সেটা বিশেষণের বিশেষণ।
- যে বিশেষণটা ক্রিয়ার জন্য আসবে সেটা ক্রিয়া বিশেষণ।
- যে বিশেষণটা অব্যয়ের জন্য আসবে সেটা অব্যয়ের বিশেষণ
- যে বিশেষণটা বাক্যের জন্য আসবে সেটা বাক্যের বিশেষণ

### বিশেষণের বিশেষণ

রহিম অতি চালাক
বিশেষ্য বিশেষণ বিশেষণ

[কেমন দিয়ে প্রশ্ন করলে বিশেষণ পাওয়া যায়]

রহিম কেমন ? → চালাক (বিশেষণ)
কেমন চালাক ? → অতি

[এই বাক্যে অতি এসেছে চালাক এর জন্য। অতি বিশেষণ। চালাক নিজেই একটি বিশেষণ। তাই 'অতি' বিশেষণের বিশেষণ]

CS CamScanner

লোকটি অতিশয় দুঃখিত
বিশেষ্য বিশেষণ বিশেষণ

লোকটি কেমন? → দুঃখিত (বিশেষণ)

দুঃখিত নিজে বিশেষণ, যাহা বিশেষ্যের (লোকটির) বিশেষণ।

কেমন দুঃখিত? → অতিশয় (বিশেষণ)

সুতরাং অতিশয় বিশেষণের বিশেষণ।

মনে রাখার উপায়
(কে কার জন্য এসেছে)

**ক্রিয়া বিশেষণ** → যে পদ ক্রিয়া সংঘটনের ভাব, কাল বা রূপ নির্দেশ করে তাকে ক্রিয়া বিশেষণ বলে। যেমন:

(i) রকেট দ্রুত চলে (ক্রিয়া)
(ii) আমি ঢাকায় থাকি (ক্রিয়া)
(iii) আমি কালকে পড়াবো (ক্রিয়া বিশেষণ, ক্রিয়া)

[কিভাবে চলে → দ্রুত
কোথায় থাকি → ঢাকায়
কখন পড়াবো → কালকে]

**ক্রিয়া বিশেষণ নির্ণয়ের সূত্র:**
বাক্যস্থিত ক্রিয়াপদকে কখন, কোথায়, কিভাবে দিয়ে প্রশ্ন করে যে উত্তর পাওয়া যায় তাই ক্রিয়া বিশেষণ

উদাহরণ: ধীরে ধীরে বায়ু বয় [বইছে কিভাবে → ধীরে ধীরে]
পরে এসো [কখন এসো → পরে]
ঐ লোকটি ভেবে চিন্তে কাজ করে। [কিভাবে করে → ভেবেচিন্তে]
আমরা নির্ভয়ে গুহায় ঢুকলাম [কিভাবে ঢুকলাম → নির্ভয়ে]
ছেলেটি জোরে চিৎকার করে উঠল। [কিভাবে চিৎকার করে উঠল → জোরে]
কাজটি ভালোভাবে সম্পন্ন করবে [কিভাবে সম্পন্ন করবে → ভালোভাবে]
প্রিয় গুনগুনিয়ে কথা বলে [কিভাবে কথা বলে → গুনগুনিয়ে]

* ক্রিয়া বিশেষণে এবং ভাবাধিকরণে অধিকাংশ ৭মী বিভক্তি হয়

## বিশেষণের বিশেষণ 2 প্রকার

(i) নাম বিশেষণের বিশেষণ
(ii) ক্রিয়া বিশেষণের বিশেষণ

[ক্রিয়া বিশেষণ বোঝার জন্য আগে আলোচনা করেছি]

### নাম বিশেষণের বিশেষণ

রহিম (অতি) চালাক

[এ বাক্যে,
রহিম (বিশেষ্য) চালাক (বিশেষণ), চালাক বিশেষ্যের বিশেষণ এটাকে নাম বিশেষণও বলে।
অতি = বিশেষণ
অতি আসছে চালাকের জন্য, চালাক যেহেতু নাম বিশেষণ তাই অতি হয়ে যাবে নাম বিশেষণের বিশেষণ]

### ক্রিয়া বিশেষণের বিশেষণ

রকেট (অতি) দ্রুত চলে

[এ বাক্যে চলে ক্রিয়াপদ, কিভাবে চলে? → দ্রুত (ক্রিয়া বিশেষণ)
অতি আসছে দ্রুত কে Backup দেওয়ার জন্য। অতি নিজেও বিশেষণ। সুতরাং অতি ক্রিয়া বিশেষণের বিশেষণ]

**For practice**

সে এ ব্যাপারে (অতিশয়) দুঃখিত → নাম বিশেষণের বিশেষণ
লোকটি দেখতে (সুন্দর) → বিশেষ্যের বিশেষণ
(একটু) পরে এসো → ক্রিয়া বিশেষণের বিশেষণ

CamScanner

## বিশেষণের বিশেষণ 2 প্রকার

(i) নাম বিশেষণের বিশেষণ
(ii) ক্রিয়া বিশেষণের বিশেষণ

[ক্রিয়া বিশেষণ বোঝার জন্য আগে আলোচনা করেছি]

### নাম বিশেষণের বিশেষণ

রহিম (অতি) চালাক

[এ বাক্যে,
রহিম (বিশেষ্য) চালাক (বিশেষণ), চালাক বিশেষ্যের বিশেষণ এটাকে নাম বিশেষণও বলে।
অতি = বিশেষণ
অতি আসছে চালাকের জন্য. চালাক যেহেতু নাম বিশেষণ তাই অতি হয়ে যাবে নাম বিশেষণের বিশেষণ ]

### ক্রিয়া বিশেষণের বিশেষণ

রকেট (অতি) দ্রুত চলে

[এ বাক্যে চলে ক্রিয়াপদ। কিভাবে চলে? → দ্রুত (ক্রিয়া বিশেষণ)
অতি আসছে দ্রুত কে Backup দেওয়ার জন্য। অতি নিজেও বিশেষণ। সুতরাং অতি ক্রিয়া বিশেষণের বিশেষণ ]

### For practice

সে এ ব্যাপারে (অতিশয়) দুঃখিত → নাম বিশেষণের বিশেষণ
লোকটি দেখতে (সুন্দর) → বিশেষ্যের বিশেষণ
(একটু) পরে এসো → ক্রিয়া বিশেষণের বিশেষণ

———— o ————

CamScanner